থাকেন। দৃষ্টান্ত—একস্বভাবেই মৎস্য কূর্ম্মাদি অবতার পুনঃ পুনঃ আবির্ভাব করিয়া থাকেন। যাহা প্রতি কল্পে স্বভাব পরিবর্ত্তন করে, তাহা নিত্য নহে; যেমন মুহুর্মুহু উৎপদ্যমান আমাদের দেহ ইত্যাদি।

(২২) অন্য প্রকারে অনুমান দেখাইতেছেন। বেদ নিত্য, কারণ ইহাতে ইন্দ্রাদি শব্দের অর্থ (নিত্য) আকৃতির বাচক, যেমন গোত্বাদি বাচক গবাদি শব্দ। যাহা আকৃতিবাচক নহে, তাহা নিত্যও নহে, যেমন যজ্ঞদত্তাদি শব্দ। গোত্বাদি জাতিবাচক শব্দ যেরূপ নিত্য, তদ্রূপ ইন্দ্রাদির অর্থ ও আকৃতি নিত্যই। বিশ্বকর্ম্মার রচিত শাস্ত্রে ঐ সকল আকৃতি প্রসিদ্ধই আছে। "চিত্রকর্ম্ম প্রসিদ্ধির জন্য ইন্দ্রকে বজ্রহস্ত, বরুণকে পাশহস্ত ও যমকে দণ্ডহস্ত করিয়া চিত্রিত করিতে হয় ইত্যাদি" ব্যক্তির উৎপত্তির পূর্ব্বেই স্থিত আকৃতির (জাতির) স্মরণ করিয়া বিরিঞ্চি পৃথক্ পৃথক ব্যক্তি রচনা করিয়াছেন; অতএব বেদস্থিত ইন্দ্রাদি শব্দও নিত্য। অপর অনুমান বলিতেছেন—বেদ নিত্য, যেহেতু কালবৎ ইহ রও কেহ নও কর্ত্তা নাই। যাহার কর্ত্তা আছে, তাহা নিত্য হইতে পারে না, যেমন আধুনিক কাব্যাদি। শব্দের অনিত্যত্ববাদির মতে যজ্ঞদত্তাদি শব্দসমূহ ও আধুনিক কাব্যাদির নিয়মিত পূর্ব্ব পূর্ব্ব ক্রমের অভাব অর্থাৎ পূর্ব্বেও ঠিক এই জাতীয় হয় নাই বলিয়া অনিত্যত্ব বুঝিতে হয়। এক্ষণে আশঙ্কা এই—বেদ পুরুষ কর্ত্তৃক রচিত হয় নাই বলিয়া যদি নিত্যই হয়, তবে তাহাতে কাঠকাদি সংজ্ঞা দেখা যায় কেন? তবে বল যে 'কঠ কর্ত্তৃক প্রোক্ত' এই অর্থে কাঠক শব্দ ব্যবহৃত হইয়াছে? উত্তর দিতেছি, শ্রবণ কর—কঠ কর্ত্তৃক প্রোক্ত অর্থাৎ উচ্চারিত, রচিত নহে; কেননা তাহাতে নিত্যত্ব শ্রুতির বাধা হয়। তাৎপর্য্য এই যে—মহাপ্রলয়ের অবসানে সর্ব্বেশ্বর আকৃতিবিজ্ঞ বিষ্ণু কর্ত্তৃক সৃষ্ট ব্রহ্মা তাঁহার সাহায্যে বেদ অধ্যয়ন করিলেন এবং বৈদিক কঠাদি শব্দ হইতে তত্তদাকৃতি চিন্তা করিয়া করিয়া ঐ ঐ আকৃতি অনুসারে তজ্জাতীয় ব্যক্তিসমূহকে ঐ ঐ শক্তিযুক্ত করিয়া নির্ম্মাণ করিলেন এবং তদুপাধি জীবগণকেও ঐ ঐ গ্রন্থপ্রবর্ত্তনে নিযুক্ত করিলেন। তাঁহারাও ব্রহ্মাদি কর্ত্তৃক প্রদত্ত জ্ঞান, শক্তি ইত্যাদি লাভ করিয়া পূর্ব্ব পূর্ব্ব কঠাদি কর্ত্তৃক প্রবর্ত্তিত ঐ বেদসমূহ স্বর ও বর্ণ ক্রমে অভ্যস্ত করিয়া অর্থাৎ যথাপূর্ব্ব পাঠ করিয়া প্রবর্ত্তন করেন, কাজেই বেদের নিত্যত্ব সিদ্ধ হইল। শ্রুতিতেও এই উক্তি আছে "যিনি প্রথমতঃ

ব্রহ্মাকে সৃষ্টি করিয়া তাঁহার হৃদয়ে বেদশাস্ত্রের প্রবর্ত্তন করিয়াছেন"—ইত্যাদি। মহাভারতেও আছে—"যেমন বৎসরের ছয় ঋতুতে বিভিন্ন-রূপ পর্য্যায়ক্রমে দৃষ্টিগোচর হয়, তদ্রূপ ঠিক সেই সেই রূপেই তাহারা যুগাদিতেও দৃশ্যমান হইয়া থাকে। যুগান্তে (প্রলয়ে) অন্তর্হিত ইতিহাসাদি বেদসমূহকে মহর্ষিগণ স্বয়ম্ভু ব্রহ্মা কর্ত্তৃক আদিষ্ট হইয়া লাভ করিয়া থাকেন।" এইরূপে পুরাণাদিতেও মার্কণ্ডেয়াদি শব্দ নিত্য বলিয়াই বোদ্ধব্য।

(২৩) **বেদের নির্দোষত্ব** প্রতিপাদন করিতেছেন—ভ্রম, প্রমাদ, বিপ্রলিপ্সা ও করণাপাটব—এই চারিটী জীবের দোষ। এক বস্তুকে অন্য বস্তু বলিয়া বোধ করার নাম—ভ্রম। অনবধানতা—প্রমাদ। নিজ প্রতীত বস্তুরও বিপরীত বুঝাইবার চেষ্টা—বিপ্রলিপ্সা। ইন্দ্রিয়ের অপটুতা—করণাপাটব। জীবগণ শুক্তিতে রজত বলিয়া বিশ্বাস করে, নিজ নিকটে গায়মান গীতও অন্যমনস্ক হইয়া শুনিতে পায় না; জ্ঞানখল ব্যক্তিগণ স্বজ্ঞাত বিষয়ও শিষ্যগণ সমীপে প্রকাশ করে না; আর মনোযোগ থাকিলেও ইন্দ্রিয়ের শৈথিল্য বশতঃ যথার্থরূপে বস্তুর উপলব্ধি করিতে পারে না। এই দোষ-চতুষ্টয় তাহাদের বাক্যেও সংক্রমিত হয়, সুতরাং কপিলাদির সিদ্ধান্তেও পরস্পর ব্যাহতি (বাধা বা বিরোধ) দৃষ্ট হয়। এই সকল দোষ কিন্তু বেদে নাই, যেহেতু ঐ বেদ ভগবদ্রূপ বলিয়া সর্ব্বজ্ঞ।

(২৪) এক্ষণে উক্ত নির্দোষত্বের হেতু নির্দ্দেশ করিতেছেন—এই সর্ব্বজ্ঞ বেদ কারীর্য্য প্রভৃতি যে সাধনের যে বৃষ্টি প্রভৃতি ফল নির্দ্ধারণ করিয়াছেন—তাহাই নিপুণ ব্যক্তিগণ যথাযথভাবে অনুভব করিয়া থাকেন। বেদ বলেন—কারীর্য্য যজ্ঞে বৃষ্টি, পুত্রেষ্টি দ্বারা পুত্র, জ্যোতিষ্টোমে স্বর্গ ও জ্ঞানে মোক্ষ লাভ হয়; এই সকল ফল যথার্থই দেখা যায়, অতএব বলিতে হইবে যে বেদ ভ্রমাদি দোষচতুষ্টয়শূন্য।

(২৫) নিপুণ মহাজনগণের নামোল্লেখ করিতেছেন—বেদ নিত্য ও নির্দ্দোষ বিধায় ব্রহ্মাদি মহত্তম দেবগণ, বশিষ্ঠাদি মহর্ষিগণ ও মনু প্রভৃতি সংহিতাকারগণ সকলেই ধর্ম্ম, অর্থ, কাম ও মোক্ষ ফলের

নিমিত্ত বেদই আশ্রয় করেন এবং তদুক্ত বচন-সমূহের অনুষ্ঠান পূর্ব্বক যথাযথ ফলও পাইয়া থাকেন।

(২৬) এক্ষণে আশঙ্কা এই যে বেদ যদি এই প্রকারই হয়, তবে অর্হৎ প্রভৃতি ইহার অবমাননা করে কেন? উত্তর বলিতেছেন—পূর্ব্বোক্ত মহত্তমগণ এবং ইদানীন্তন মহাজনগণ সকলেরই সমাশ্রিত হইলেও এই বেদকে যদি সৌগতাদি কোনও কোনও নরাধম জীবগণ পেচকের ভানুদর্শনবৎ অস্বীকারই করে—তবে কি এই বেদের অপৃশ্যাত্মা স্বরূপ কিছু ক্ষতি হয়? দেবমনুষ্য প্রভৃতি সকলেরই পূজ্য সূর্য্যকে যদি বৃক্ষকোটরে লুক্কায়িত পেচক দর্শন না করে, তাহাতে কি সূর্য্যের প্রভাব-হানি হয়? ঐরূপ ঐ পামরদেরও কথা!!

(২৭) অর্হদাদির শাস্ত্র কল্পিত, অতএব তদুক্ত সাধনে সাধ্য প্রাপ্তি হয় না—ইহাই প্রতিপাদন করিতেছেন। অর্থাৎ (জৈন) মতে পদার্থ দ্বিবিধ—জীব ও অজীব। জীব চেতন, শরীর-পরিমাণও সাবয়ব। অজীব—পঞ্চবিধ; ধর্ম্ম, অধর্ম্ম, পুদ্গল, কাল ও আকাশ। যাহা গতি-হেতু তাহাই ধর্ম্ম, যাহা স্থিতিহেতু, তাহাই অধর্ম্ম; উহা ব্যাপক। যাহার বর্ণ, গন্ধ, রস ও স্পর্শ আছে, তাহাই পুদ্গল; উহা পরমাণুরূপ ও তৎসঙ্ঘাতরূপভেদে দ্বিবিধ; বায়ু, অগ্নি, জল, পৃথিবী, তনু ও ভুবনাদির নামই সঙ্ঘাত। পৃথিবী প্রভৃতির কারণভূত পরমাণুসকল চতুর্ব্বিধ নহে, উহারা একবিধই। উহাদিগের পরিণাম হইতেই পৃথিবী প্রভৃতি বিশেষ বিশেষ বস্তু। অতীতাদি ব্যবহারের নিদানই কাল। ঐ কাল অণুরূপ। আকাশ এক ও অনন্তপ্রদেশ। এই ষড়্‌বিধ পদার্থই দ্রব্যরূপ। নিখিল জগৎই তদাত্মক। তন্মধ্যে অণু ভিন্ন অন্য পঞ্চ পদার্থ 'অস্তিকায়' শব্দে ব্যবহৃত হয়, যথা জীবাস্তিকায় ইত্যাদি। ইহাতে জীবের মোক্ষোপযোগী সাতটি পদার্থ স্বীকৃত হয়, যথা—জীব, অজীব, আস্রব (ইন্দ্রিয়), সম্বর (অবিবেক), নির্জ্জর (কাম, ক্রোধাদির দমন যাহার দ্বারা হয়, যেমন কেশোল্লুঞ্চন, তপ্তশিলারোহণ ইত্যাদি), বন্ধ (কর্ম্মাষ্টক দ্বারা জন্ম মরণ প্রবাহ) ও মোক্ষ। কর্ম্মাষ্টকের মধ্যে চারিটি পাপ-বিশেষ রূপ ঘাতি কর্ম্ম ও চারিটি পুণ্যবিশেষ রূপ অঘাতি কর্ম্ম। ঘাতি

কর্ম্ম দ্বারা জীবের স্বাভাবিক জ্ঞান, দর্শন, বীর্য্য ও সুখ নাশ হয় এবং অঘাতি কর্ম্ম দ্বারা তাহার দেহসংস্থান, তদভিমান, তৎকৃত সুখে দুঃখে অপেক্ষা এবং উপেক্ষার সিদ্ধি হয়। স্বশাস্ত্রোক্ত সাধনে উক্ত কর্ম্মাষ্টক হইতে বিমুক্ত জীবের স্বাভাবিক স্বরূপ আবির্ভাব হয়। তখন সে ঊর্দ্ধগতি প্রাপ্ত হইয়া অলোকাকাশে স্থিতি বা মুক্তি লাভ করে। সম্যক্ জ্ঞান, সম্যক্ দর্শন ও সম্যক্ চারিত্র্য—এই তিনটি রত্নই ঐ মুক্তির সাধন। জৈনগণ সপ্তভঙ্গী ন্যায় দ্বারা এই পদার্থসমূহ স্থাপন করে, যথা—১। স্যাদস্তি, ২। স্যান্নাস্তি, ৩। স্যাদবক্তব্যঃ, ৪। স্যাদস্তি চ নাস্তি চ, ৫। স্যাদস্তি চাবক্তব্যশ্চ, ৬। স্যান্নাস্তি চাবক্তব্যশ্চ, ৭। স্যাদস্তি চ নাস্তি চাবক্তব্যশ্চ। সকল পদার্থেরই সত্ত্ব, অসত্ত্ব, সদসত্ত্ব, সদসদ্বিলক্ষণত্ব, সত্ত্ব থাকিয়া তদ্বিলক্ষণত্ব, অসত্ত্ব থাকিয়া তদ্বিলক্ষণত্ব এবং সদসত্ত্ব থাকিয়াও তদ্বিলক্ষণত্ব এইরূপ বাদিভেদে পদার্থবিষয়ে সপ্ত নিয়ম মানিতে হয়।

এক্ষণে উক্তমতে দোষ দিতেছেন—এই মত কেহ কোথাও বিশ্বাস করে নাই, যেহেতু ইহা মালতীমাধববাদি নাটকবৎ কেবল কল্পনা দ্বারাই নিবদ্ধ হইয়াছে। এই মতবাদিদের কোনও মোক্ষ-চিহ্নও দেখা যায় না; যেহেতু তাহাদিগকে দেখিলে নারকী বলিয়াই মনে হয়। ভাবক্ষণিক বাদী বৌদ্ধগণ সম্বন্ধেও এই কথাই। অতএব কল্পিত মত সমূহই এই প্রস্তাবে নিরাকৃত হইল।

ইতি নাস্তিক-নিরাস নামক প্রথম প্রভা ॥ ১॥

———

## দ্বিতীয় প্রভা।

(১) অতঃপর ইতিহাস ও পুরাণাদিতে বিষ্ণুভক্তিসূচক বাক্য নিচয় দর্শন করিয়া অতি খিন্ন এবং ঐ বাক্যসমূহ অবৈদিক বলিতে প্রয়াসী মীমাংসকগণের একদেশবাদীরূপ কতিপয় **নাস্তিককে** নিরসন করিতেছেন। তাহাদের যুক্তি এই—ইতিহাস ও পুরাণ বেদ হইতে পারে না। তাহার কারণ এই যে "সত্যবতীনন্দন ব্যাস অষ্টাদশ

পুরাণ রচনা করিয়া বেদার্থসমূহ দ্বারা সমৃদ্ধ ভারত আখ্যান ( ইতিহাস ) রচনা করিয়াছেন," স্কন্দপুরাণে এই উক্তি এবং মৎস্যপুরাণে ইতিহাস ও পুরাণের ব্যাসকর্তৃকত্ব স্পষ্টতঃ উল্লেখ আছে; অতএব ইতিহাস ও পুরাণ বেদ হইবে কেন? তাহার উত্তরে বলিতেছেন যে বাচক বেদের যে ইতিহাস ও পুরাণ নামক অংশ আছে, তাহাও কর্তৃবর্জ্জিত অর্থাৎ অপৌরুষেয় বলিয়াই জানিবে। ব্যাসদেব পুরাণ ইতিহাসাদি প্রকট করিয়াছেন—ইহাই পণ্ডিতদের অভিমত। স্কন্দপুরাণীয় শ্লোকের তাৎপর্য্য এই—ব্যাস অষ্টাদশ পুরাণ প্রকট করিয়া ইতিহাস পুরাণাদিও প্রকট করিয়াছেন। নতুবা শ্রুতির মুখ্যার্থ বাধা হইবে। অপর কথা—ব্রাহ্মণ ( বেদের অংশবিশেষ ) অর্থাৎ ইতিহাস পুরাণাদি যে সকল গ্রন্থ আছে, তাহাদের ব্রহ্মযজ্ঞ ( বেদাধ্যাপনা ) বা বেদাধ্যয়নে বিনিয়োগ থাকায় ইতিহাস পুরাণাদির বেদত্ব সিদ্ধ হইল; বেদের পূরণ করে—এই নিরুক্তি মতে ইহার পুরাণত্বও যথার্থই হইয়াছে। স্বর্ণকঙ্কণ ন্যূন হইলে কি কেহ সিসা দ্বারা তাহার পূরণ করে? যেহেতু স্বর্ণের অভাব স্বর্ণ দ্বারাই পূরণ করা বিধেয়। এই অভিপ্রায়েই স্কন্দপুরাণে উক্ত হইয়াছে—"যে ব্রাহ্মণ শিক্ষাকল্পাদি * ছয় বেদাঙ্গ ও উপনিষৎসহ বেদ-চতুষ্টয় অবগত আছেন, অথচ পুরাণ সম্বন্ধে কিছুই পরিজ্ঞাত নহেন—তিনি ত বিচক্ষণ নহেন।"

(২) পুনরায় **আশঙ্কা** হইতেছে যে যদি ইতিহাস পুরাণাদি অংশগুলিও বেদই হয়, তবে ঐ অনাদি বেদে মার্কণ্ডেয় প্রভৃতি সংজ্ঞা ( নাম ) কিরূপে সম্ভব হয়? তাহার **উত্তর** দিতেছেন—বেদে যেরূপ কাঠকাদি সংজ্ঞা বর্ত্তমান আছে, এবং তাহাতে কঠ কর্ত্তৃক উচ্চারিত—এইমাত্র বুঝায়, তদ্রূপ ইতিহাসাদিতেও মার্কণ্ডেয় প্রভৃতি কর্ত্তৃক উচ্চারিত—এই তাৎপর্য্যই নির্ণীত হইল।

(৩) পুনরায় **আপত্তি** এই যে বেদে যখন শূদ্রের অধিকার নাই, তখন ইতিহাস পুরাণরূপ বেদাংশে কিরূপে শূদ্রের অধিকার হইতে পারে? তাহার **উত্তর** দিতেছেন—কখনও

* শিক্ষা, কল্প, ব্যাকরণ, নিরুক্ত, জ্যোতিষ ও ছন্দঃ—এই ছয়টি বেদাঙ্গ।

(স্থলবিশেষে) বেদে এবং ইতিহাসাদিতে শূদ্রেরও অধিকার আছে বলিয়া গাবধৃষ্ট হয়। "বর্ষাকালে রথকার অগ্নিদ্বারা আধান করিবে"—এই বিধিরূপ বেদের নির্দ্দেশ থাকায় কেবলমাত্র 'আধান' কার্য্যেই রথকারের অপেক্ষা দেখা যায়। এবং 'ঋভূণাং ত্বা দেবানাং' ইত্যাদি আধানাঙ্গভূত মন্ত্রমাত্রে সুধন্বা নামক অম্বষ্ঠ সঙ্করজাতি রথকারের অধিকারও বিদ্যমান আছে। তাহা না হইলে পূর্ব্বোক্ত বিধিবাক্যের ব্যাকোপ (বিনাশসাধন) করিতে হয়। স্পষ্টতঃই দেখা গেল যে কেবলমাত্র ঐ আধান মন্ত্র উচ্চারণ বিষয়ে এবং ঐ কার্য্যেই মাত্র রথকারের অধিকার দেওয়া আছে, কিন্তু তৎপরবর্ত্তী কার্য্যে বা অধ্যয়নে তাহার অধিকার নাই। অতএব পূর্ব্বোক্ত বিধিবাক্যে তাহার নির্দ্দেশ থাকায় বেদের ঐ ভাগেই মাত্র তাহার অধিকারও নির্দ্দিষ্ট হইয়াছে, কিন্তু অন্যান্য মন্ত্রে তাহার অধিকার নাই এইরূপ "নিষাদস্থপতি দ্বারা যাগ করাইবে" এই বাক্যেও নিষাদ হইতে অভিন্ন (নিষাদ জাতীয়) স্থপতিরই কেবল এই যজ্ঞে এবং তদঙ্গ মন্ত্রে অধিকার সূচিত হইয়াছে; কিন্তু তদতিরিক্ত পাঠে বা তত্রত্য কর্ম্মে তাহার অধিকার নাই। কাজেই সমগ্র বেদে অধিকার না থাকিলেও শূদ্রের তদংশ ইতিহাস পুরাণাদিতে অধিকার নির্দ্দিষ্ট হইল।

ইতি ইতিহাসপুরাণাদির পৌরুষেয়ত্ববাদ-নিরসনরূপা দ্বিতীয় প্রভা।

---

## তৃতীয় প্রভা।

(১) এইরূপে দুর্বুদ্ধিগণ কর্ত্তৃক অর্পিত ইতিহাস পুরাণাদির অবেদত্বরূপ শঙ্কা-পঙ্ক প্রক্ষালিত হইলেও কোনও কোন শৈবাদি ব্যক্তি বেদ স্বীকার করিলেও কিন্তু বিষ্ণুর পরতমত্ব নিরূপক শ্রীমদ্ভাগবতে বিদ্বেষ করিয়া আশঙ্কা করিয়া থাকে। তাহারা বলে—ঋগাদি অষ্টাদশ পুরাণান্ত বেদের সম্বন্ধে তুমি যে সকল হেতু (যুক্তি) দেখাইয়াছ, তাহাতে তাহাদের নিত্যত্ব না হয় আমরা স্বীকার করিলাম, কিন্তু শুক-প্রোক্ত সম্বাদ রূপে পৃথিবীতে সম্প্রতি যাহা "শ্রীমদ্ভাগবত" নামে প্রচলিত আছে, তাহা অষ্টাদশ পুরাণের অতিরিক্ত হওয়ায় বেদস্বরূপ হইতে পারে না।

(২) তাহাদের যুক্তি এইরূপ—মৎস্য ও স্কন্দপুরাণের উক্তি অনুসারে, অষ্টাদশ পুরাণ প্রকট করণান্তর প্রভু ব্যাসদেব ভারত প্রকট

করিয়াছেন। প্রথম স্কন্ধে শ্রীব্যাসনারদসংবাদে আছে—ভারত প্রকট করিয়াও অপরিতুষ্ট ব্যাসদেব নারদের উপদেশে নিজ পরিতোষকর শুক-পরীক্ষিতসংবাদযুক্ত শ্রীভাগবত প্রকট করিয়াছেন। তাহাতে বুঝা যায় যে শ্রীমদ্ভাগবত অষ্টাদশ পুরাণের অন্তর্গত হইতে পারে না, কিন্তু বিষ্ণু-ধর্ম্মোত্তরাদির ন্যায় অষ্টাদশ পুরাণের অতিরিক্ত, অতএব উহা বেদস্বরূপ হইবে না। অষ্টাদশ পুরাণান্তর্গত ভাগবত কিন্তু প্রচলিত ভাগবত হইতে অন্য গ্রন্থই হইবে এবং উহারই বেদরূপত্ব স্বীকৃত হইতে পারে।

(৩) এক্ষণে উক্ত মতের **পরিহার** করিতেছেন—অষ্টাদশ পুরাণের অন্তর্গত শ্রীভাগবতের যে লক্ষণ ও যে সংখ্যা মৎস্য-পুরাণাদিতে উক্ত হইয়াছে, তাহাতে এই প্রতীয়মান হয় যে শুকভাষিত শ্রীভাগবতই অষ্টাদশ পুরাণান্তর্গত, অন্য কোন গ্রন্থই নহে। মৎস্যপুরাণে —"যাহাতে গায়ত্রীকে লক্ষ্য করিয়া বিবিধ ধর্ম্ম বর্ণিত হইয়াছে, এবং যাহাতে বৃত্রাসুরের বধ-কথা রহিয়াছে, তাহাই ভাগবত বলিয়া নিরূপিত হইয়াছে। সারস্বত কল্পমধ্যে যে সকল মানুষ এবং দেবতা মর্ত্ত্যধামে লীলা করিয়াছেন, তাঁহাদের বৃত্তান্তযুক্ত গ্রন্থই পৃথিবীতে ভাগবত নামে কথিত হয়। এই পুরাণে আঠার হাজার শ্লোক আছে"………ইত্যাদি। স্কন্দপুরাণে—"আঠার হাজার শ্লোকযুক্ত দ্বাদশ স্কন্ধবিশিষ্ট ভাগবত। ইহাতে হয়গ্রীব-ব্রহ্মবিদ্যা, বৃত্রবধাদি বর্ণিত আছে। গায়ত্রী দ্বারাই এই ভাগবতের প্রারম্ভ হইয়াছে" ইত্যাদি। এইরূপ পদ্মপুরাণ, বরাহপুরাণ এবং ব্রহ্মাণ্ডপুরাণাদিতেও শ্রীমদ্ভাগবতের লক্ষণ এবং সংখ্যা নিরূপিত হইয়াছে। অসাধারণধর্ম্মসূচক লক্ষণ দ্বারাই বস্তুর পরিচয় হয়, ব্যুৎপত্তি মাত্রেই তাহার পরিচয় হইতে পারে না। গলকম্বলত্বাদি অসাধারণ লক্ষণ দ্বারাই গরুর পরিচয় হয়, তাহা না হইয়া "যে গমন করে, সেই গো," (গম্ ধাতু ডো প্রত্যয় দ্বারা সাধিত) এই ব্যুৎপত্তিমাত্রেই মহিষ উষ্ট্রাদিও গো-পদ বাচ্য হইতে পারে। অতএব অসাধারণ লক্ষণাদিত শ্রীমদ্ভাগবত না হইলে ভগবান্ কর্ত্তৃক প্রোক্ত বা ভগবদ্বিষয়ক যে কোন শাস্ত্রই ভাগবত হইতে পারে!! বস্তুতঃ তাহা হইতে পারে না। মৎস্যপুরাণাদিতে প্রোক্ত 'অষ্টাদশ পুরাণের পরে ভারত ও তৎপরে শ্রীভাগবতের প্রাকট্যের উল্লেখ দেখিয়া পামরগণ যে অন্য শঙ্কা করে অর্থাৎ কোনও সুধী মহাজন এই গ্রন্থ রচনা করিয়াছেন, শ্রীব্যাসদেব রচিত ভাগবত অন্য গ্রন্থই হইবে

ইত্যাদি—তাহাও অগ্রে পরিহার করিব।

(৪) এক্ষণে **আশঙ্কা** "অষ্টাদশ পুরাণের পরে ভারত প্রকটিত হইয়াছে এবং ভারতের পরে শ্রীনারদের উপদেশে ভাগবত প্রকটিত হইয়াছে"—তোমার এই উক্তিতে দুইটী ভাগবতই বুঝা যায়। তাহা হইলে বস্তুতঃ পুরাণসংখ্যা উনিশই বলিতে হয়। অপর কথা—ভারতের পরবর্ত্তী ভাগবতের লক্ষণ ও সংখ্যা মৎস্যাদি পুরাণ প্রমাণে প্রতীত হইল বটে, কিন্তু ভারতের পূর্ব্ববর্ত্তী ভাগবতের লক্ষণ ও সংখ্যা কি কি বল০?

এক্ষণে এই আশঙ্কার **সমাধান** করিতেছেন—"পূর্ব্বে ভগবান স্বীয় নাভিপদ্মে স্থিত ভবভীত ব্রহ্মাকে করুণাপরবশ হইয়া ইহা সমাকরূপে প্রকাশ করিয়াছেন—" দ্বাদশ স্কন্ধের (১৩।৮) এই বচনানুসারে জানা যায় যে ব্রহ্মনারায়ণসংবাদরূপ ভাগবতের যে ভাগ ভারতের পূর্ব্বে অষ্টাদশ পুরাণ মধ্যবর্ত্তী হইয়া আবির্ভাবিত ছিল, তাহাতে ব্যাস-নারদসংবাদরূপ তাহারই অপর ভাগ—পূর্ব্বে আবির্ভূত হইয়াছিল না—এবং তৎপরে তাহাই প্রবেশ করান হইয়াছে বলিয়া একই ভাগবতের ঐ উভয় অংশ বলিয়া জানিবে। এই ভাগদ্বয়বিশিষ্ট ভাগবতের লক্ষণ ও সংখ্যাই মৎস্যাদি পুরাণে উক্ত হইয়াছে—ইহাতে আর সন্দেহ লেশও থাকিতে পারে না। প্রথম স্কন্ধে শ্রীসূতও এই অভিপ্রায়েই বলিয়াছেন—"ব্যাসদেব প্রথমতঃ স্বয়ং ব্রহ্মনারায়ণসম্বাদরূপ এই ভাগবতী সংহিতা প্রকট করিয়া পরে নারদের উপদেশে তাহাই বিস্তারিত করতঃ নিজ তনয় নিবৃত্তি-নিরত (সংসারবিরক্ত) মুনি শ্রীশুকদেবকে অধ্যয়ন করাইয়াছেন।" কাজেই বিবাদার আশঙ্কা সকল আকাশ-কুসুমবৎ মিথ্যাই প্রতীত হইল। ভারতের প্রারম্ভেও এতাদৃশ ব্যাপার পরিলক্ষিত হয়। আখ্যান ব্যতিরেকে প্রথমতঃ ভারত ২৪ হাজার শ্লোকে বিরচিত হয়, তৎপরে আখ্যান সহিত ৫০ হাজার, তৎপরে তাহা হইতেও অধিক-তাহা হইতেও অধিক—ইত্যাদিরূপে ক্রমশঃ বিস্তৃত হইয়াছে। কাজেই একই শ্রীমদ্ভাগবতের অষ্টাদশ পুরাণান্তর্গতত্ত্ব ও পৌর্ব্বাপর্য্যত্ব (অংশদ্বয়) বুঝিতে হইবে।

(৫) অন্য প্রকারেও অসঙ্গতি দেখান হইতেছে—পৌর্ব্বাপর্য্য (অর্থাৎ পূর্ব্বখণ্ড ও উত্তরখণ্ড) রূপে প্রতীয়মান ভাগবতের কাল-বিবক্ষা

এস্থলে কর্ত্তব্য নহে। ঐ প্রকারে ইতিহাস পুরাণ নিরূপণ প্রসঙ্গে যদি ঐ কালেরই বিচার করিতে হয়, তবে ইদানীং পৃথিবীতে প্রচলিত মার্কণ্ডেয় এবং অগ্নিপুরাণেরও অষ্টাদশ পুরাণের অতিরিক্তত্ব কল্পনা করিতে হয়। মোট কথা—ভারতের পূর্ব্ববর্ত্তী অষ্টাদশ পুরাণ মধ্যে গণিত যে ভাগবত, তাহা অন্য এবং তৎপরবর্ত্তী শুকমুখোচ্চারিত ভাগবত অন্য—এই আশঙ্কাই যদি তোমার থাকে, তবে মার্কণ্ডেয় এবং অগ্নিপুরাণের সম্বন্ধেও তোমার ঐ শঙ্কাই করিতে হইবে। কেননা, মার্কণ্ডেয়ের আরম্ভে—"হে ভগবন্! মহাত্মা ব্যাস কর্ত্তৃক বিমল শব্দে এবং নানাবিধ শাস্ত্রসমূহে পূর্ণ ভারতাখ্যান প্রোক্ত হইয়াছে।" ইত্যাদি......"অতএব হে ভগবন্! এই নানার্থশোভিত বহু বিস্তৃত ভারতাখ্যান যথার্থতঃই জানিতে ইচ্ছা করিয়া তোমার নিকট আসিয়াছি।" এই বলিয়া জৈমিনিকৃত চারিটী প্রশ্ন উত্থাপন করিয়া মার্কণ্ডেয়পুরাণ কথা অবতারিত হইয়াছে। তাহা কিন্তু ভারতের পশ্চাৎ না হইলে কিছুতেই সম্ভবপর হইতে পারে না, অতএব মার্কণ্ডেয় অষ্টাদশ পুরাণের বহির্গত। এইরূপে অগ্নিপুরাণেরও প্রারম্ভে—"হে সূত! তুমি আমাদের পূজিত, আমাদিগকে সারাৎসার তত্ত্ব বল" শৌনক কর্ত্তৃক এই ভাবে সূত পৃষ্ট হইয়া প্রথমতঃ বলিলেন—"অব্যয় পরমেশ্বর ভগবান্ বিষ্ণুই সারাৎসারতর বস্তু"—ইত্যাদি। তৎপরে পুরাণ কথার অবতারণা করিয়া সেই-সেই বিদ্যার সার বলিতে বলিতে "প্রসঙ্গক্রমে গ্রন্থমধ্যে গীতাসারও বলিতেছি" এই প্রতিজ্ঞা করিলেন এবং "দৈবী হ্যেষা গুণময়ী" ইত্যাদি গীতার কতকগুলি পদ্য বলিলেন। যদি কেবল উহার অর্থমাত্র বলাতেই তাৎপর্য্য থাকিত, তবে আর শ্লোকগুলিই যথাযথ উচ্চারণ করিবেন কেন? কাজেই অগ্নিপুরাণও অষ্টাদশ পুরাণের বহির্ভূতই হইল। অতএব এই সিদ্ধান্তই সুস্থিত হইল যে ভাগবত, মার্কণ্ডেয় ও অগ্নি—এই পুরাণত্রয়ের কালবিবক্ষা নাই এবং অষ্টাদশান্তর্বর্ত্তিত্বই বটে। এইভাবে প্রমাণিত হইল যে ইতিহাস পুরাণাদি সকলই অনাদিসিদ্ধ; "ব্যাসদেব তাহাদিগকে প্রকট মাত্রই করিয়াছেন"—একথা যেন ভুল না হয়।

ইতিভাগবতেরঅষ্টাদশপুরাণাতিরিক্তত্ববাদনিরাসনামকতৃতীয়প্রভা

## চতুর্থ প্রভা।

(১) এইরূপে শুক-পরীক্ষিৎ সংবাদরূপ শ্রীভাগবতের অষ্টাদশ পুরাণান্তর্গত মহাপুরাণত্ব প্রতিপাদন করিয়া কেবলমাত্র শাক্তগণকৃত অন্যান্য **শঙ্কা**ও নিরসন করিতেছেন। দেবীপুরাণের প্রথম পদ্য এই—"দেবী শিবাকে ও ভাগবত শম্ভুকে (মহাদেবকে) প্রণাম করিয়া প্রাচীনকালে ঋষিগণ কর্তৃক প্রোক্ত পুরাণকথা সম্যক্ প্রকারে বলিব" এই বাক্যের ভাগবত শব্দের ব্যাখান্তর করিয়া অর্থাৎ "ভগবতীর এই শাস্ত্র" এই অর্থে ভাগবত-পদ নিষ্পন্ন করতঃ দেবীপুরাণকেই ভাগবত বলিতে প্রয়াসী দ্বেষীগণ নিজমূঢ়তাই প্রকৃষ্টরূপে বিস্তার করে। তাহারা বলে যে এই দেবীপুরাণরূপ ভাগবতের লক্ষণ ও সংখ্যাই মাৎস্যে উক্ত হইয়াছে, কিন্তু পৃথিবীতে প্রচলিত শ্রীশুকপ্রোক্ত ভাগবতের লক্ষণাদি মৎস্যপুরাণে লিখিত হয় নাই।

(২) এক্ষণে তাহাদের মূঢ়তার বিষয় বলিতেছেন—মৎস্য ও স্কন্দপুরাণে যাহার লক্ষণে গায়ত্রী দ্বারা প্রারম্ভ-বর্ণনা হইয়াছে এবং যাহার শ্লোকসংখ্যা আঠার হাজার নিরূপিত হইয়াছে, তাহাই পদ্মপুরাণাদিতে শুকপ্রোক্ত বলিয়া গ্রাহ্য, কিন্তু দেবীপুরাণ নহে। যেহেতু ঐ দেবীপুরাণে মাৎস্যাদিতে উক্ত লক্ষণ ও সংখ্যাদি নাই, বস্তুতঃ তাহার বিপরীত কথাই দৃষ্ট হয়। দেবীপুরাণের লক্ষণ হইতেছে—বিজয়, ত্রৈলোক্যের অভ্যুদয় (মঙ্গল) ও শুম্ভনিশুম্ভ-বধাদি পাদত্রয়-বিশিষ্টত্ব। তাহার শ্লোকসংখ্যাও এক লক্ষ। শ্রীশুক-পরীক্ষিৎ সম্বাদ উহার কুত্রাপি নাই; অপর কথা—উহার অধ্যায়-সমাপ্তিতে এবং অন্যান্য নিবন্ধসমূহে উহার উদাহরণ প্রসঙ্গে দেবীপুরাণ-নামেই সমাপ্তি ও উদাহরণ দৃষ্ট হয়, কিন্তু ভাগবত নামে নহে; অতএব দেবীপুরাণকে ভাগবত বলিয়া যাহারা ঘোষণা করে, তাহারা শুকপ্রোক্ত ভাগবতের বিদ্বেষী এবং বিমূঢ়ই বলিয়া পরিজ্ঞাত হয়। ইহা দ্বারা "হেমসিংহযুক্ত পুরাণ দান করিবে।" এই বাক্যস্থ সিংহ শব্দের অর্থান্তর করিয়া 'সিংহবাহিনীর' লক্ষ্যে দেবীপুরাণের শঙ্কাও নিরস্ত

হইল। উক্ত বচনে "বাহনযুক্ত পুরাণ দান কর্ত্তব্য" এই কথা ত আর বলা হয় নাই, কিন্তু জল, ধেনু প্রভৃতির সহিত গ্রন্থ-দানের ব্যবস্থা আছে। অতএব 'সিংহ' শব্দে 'সিংহাসনই' বুঝিবে। পুস্তকাধার রূপে ঐ সিংহাসনের আবশ্যকতা আছে এবং ভীম বলিতে যেমন ভীমসেনই বুঝায়, তদ্রূপ নামের একদেশেই পূর্ণ নামের উপলব্ধি হইতে পারে। কেহ কেহ বলেন যে পুস্তকাধারের চারি চরণে স্বর্ণনির্ম্মিত সিংহ বিরাজ করে, সেই আধার সহিত পুরাণ দান বিধেয় ইত্যাদি।

(৩) পূর্ব্বোক্ত 'প্রণম্য চ' ইত্যাদি বাক্যে দেবীপুরাণে ভাগবতত্ব ভ্রান্তি নিরাস করতঃ ঐ বাক্যের বাস্তবার্থ দেখাইতেছেন—ঐ পদ্যে 'ভাগবত' শব্দ 'শর্ব্ব' শব্দের বিশেষণ রূপে ব্যবহৃত এবং 'তথা' এই শব্দ দ্বারা উহার ব্যবধান হইয়াছে বলিয়া ভাগবত শব্দটি পুরাণ শব্দের বিশেষণ নহে। শর্ব্ব যে ভাগবত ( ভক্ত ), তাহারও প্রমাণ আছে—গারুড়ে দ্বিতীয়াধ্যায়ে তাঁহারই বাক্য—"আমি ভস্ম দ্বারা দেহ ব্যাপ্ত করিয়া জটামণ্ডলে শোভিত হইয়া সেই অব্যয় পরমাত্মা বিষ্ণুকে ধ্যান করি; হে পিতামহ ( ব্রহ্মা )! বিষ্ণুরই আরাধনা করিবার জন্য আমার এই ব্রতাচরণ ইত্যাদি।" "ভগবতীর এই শাস্ত্র"—এই অর্থেও 'ভাগবত' পদ সিদ্ধ হয় না, যেহেতু 'স্ত্রীভ্যো ঢক্' এই সূত্রানুসারে 'অণ্' আগমের বাধা হইতেছে *। তাহাই যদি হইত, তবে এই বিষয়ক সব্ব গ্রন্থই ভাগবত পদ বাচ্য হইয়া পড়িবে। অতএব ভগবান্ কর্ত্তৃক প্রোক্ত বা ভগবানই ইহার প্রতিপাদ্য দেবতা—এই অর্থে এই শুকভাষিত শাস্ত্রই বাচ্য পরমেশ্বরকে বুঝায় এবং ভাগবত শব্দও 'পঙ্কজ' শব্দবৎ যোগরূঢ় বলিয়া জানিবে।

(৪) পুরাণ-দানপ্রসঙ্গে কালীপুরাণে লিখিত আছে—"এই কালিকা পুরাণ মূল ভাগবত বলিয়া কথিত হইয়াছে।" এই বচন-প্রমাণে কোনও কালীভক্ত কালীপুরাণকেই অষ্টাদশান্তর্গত ভাগবত বলে

* "ভগবতীর এই শাস্ত্র" এই অর্থে 'ভগবতী' শব্দ স্ত্রীলিঙ্গ বলিয়া 'অণ্' না হইয়া 'ঢক্' হইবে এবং তাহাতে 'ভগবতীয়' পদই নিষ্পন্ন হইবে, 'ভাগবত' নহে।

এবং সম্প্রতি ভাগবত রূপে পৃথিবীতে প্রচলিত গ্রন্থের অষ্টাদশান্তর্গতত্ব অস্বীকার করে—তাহাদিগকে নিরসন করিবার জন্য বলিতেছেন—ঐ উক্তিটী প্রমাদ ও দ্বেষ বশতঃই হইয়াছে বলিয়া পণ্ডিতগণ স্থির করিয়াছেন। যেহেতু মাৎস্যে লক্ষণ ও সংখ্যা দ্বারা যে ভাগবত নিরূপিত হইয়াছে, তাহা কালীপুরাণ নহে; তাহাতে ঐ লক্ষণ ও সংখ্যা নাই। আবার পদ্মাদিপুরাণে বর্ণিত শ্রীশুকভাষিত ভাগবতের লক্ষণও ঐ কালীপুরাণে নাই, অতএবই বলিতে হইবে যে ঐ উক্তি প্রমাদহেতু ও শ্রীভাগবতে বিদ্বেষবশতঃই কল্পিত হইয়াছে; এবং যাহারা ঐ মত পোষণ করে, তাহারা বিমূঢ়।

( ৫ ) অপর কথা—মাৎস্যে লক্ষণ ও সংখ্যা দ্বারা পুরাণ সমূহই পৃথক্ করিয়া তাহাদের দান-মাহাত্ম্যও বলা হইয়াছে। এই কালীপুরাণ উপপুরাণ মধ্যে গণিত হওয়ায় মাৎস্যোক্ত শ্রীভাগবত ইহাই—এ কথা বলিলে মহামূর্খই হইতে হয়। আবার ঐ কালীপুরাণেই অষ্টাদশ উপপুরাণের কথা উল্লিখিত আছে। যথা—শৈব, বায়ব, বৈরিঞ্চ, বৈষ্ণব, কালিকা, মূল ভাগবত, সৌর, নারদীয়, মার্কণ্ডেয়, বহ্নিজ, ভবিষ্য, ব্রহ্মবৈবর্ত্ত, ( ত্রয়োদশ ) লিঙ্গ, বামন, কূর্ম্ম, মাৎস্য, গারুড় এবং স্কান্দ—যদি কালিকাপুরাণই মূল ভাগবত হয়, তবে লিঙ্গপুরাণের ত্রয়োদশত্ব সিদ্ধ হয় না অর্থাৎ লিঙ্গপুরাণ ত্রয়োদশ-সংখ্য হইতে পারে না; অতএব যাহারা কালীপুরাণকে ভাগবত বলে, তাহারা নিতান্তই মূঢ়। কাজেই ভাগবতাখ্য উপপুরাণটি অন্য গ্রন্থ। সৌরপুরাণে 'ভাগ-দ্বয় সমন্বিতত্বই শ্রীমদ্ভাগবতের লক্ষণ বলিয়া নির্দিষ্ট হইয়াছে এবং এই ভাগবত সূর্য্যভক্তকে দান করিলে সর্ব্বরোগ-বিনির্ম্মুক্ত ও সর্ব্বপাপমুক্ত হইয়া বর্ষশত আয়ু লাভ হয়'—এই বর্ণনা আছে। কূর্ম্মপুরাণে উপপুরাণের সংখ্যাও দেওয়া হইয়াছে। কাজেই শৈবাদি শাস্ত্রসমূদয় পুষ্করপুরাণ, শিবরহস্য ও বিষ্ণু-ধর্ম্মোত্তরাদির ন্যায় উপপুরাণই। এই সকল শাস্ত্রে উক্ত ভাগবতই অন্য এবং ইহারই নিরসন-কল্পে শ্রীধরস্বামী ( ১।১।১ ) শ্লোকের টীকায় বলিয়াছেন যে "শ্রীমদ্ভাগবত পুরাণ অন্য কোনও গ্রন্থ হইবে" এই আশঙ্কা উচিত নহে।

ইতি দেবীপুরাণের ভাগবতত্ব-নিরাস নামক চতুর্থ প্রভা ॥ ৪ ॥

## পঞ্চম প্রভা।

(১) এক্ষণে **আশঙ্কা** এই যে শ্রীধরস্বামি প্রভৃতি মনীষিগণও যখন শঙ্কা করিয়াছেন, তখন ইদানীং প্রচলিত ভাগবত গ্রন্থ অপ্রামাণিকই হউক. শঙ্কাবীজ না থাকিলে শঙ্কাই বা আসিবে কেন? ইহার পরিহার করিতেছেন—বেদাদিতেও বহু লোকের চির শঙ্কা আছে, অতএব বেদেরও অপ্রামাণ্য হউক না কেন? বৌদ্ধশাস্ত্রে বেদ ঋষি প্রণীত নহে, পরন্তু ভণ্ডবিরচিত বলিয়া আশঙ্কা করিয়াছে। জৈমিনি উহাতে কাঠকাদি সংজ্ঞা দেখিয়া বেদ কোনও মনীষি কর্তৃক রচিত বলিয়া আশঙ্কা করে। আচারমাধবেও স্মৃতিসমূহের অপ্রামাণ্য বলিয়াছে। আবার বেদবাচ্য ঈশ্বরের ও কালের অভাবই সাংখ্যবাদিরা সমর্থন করিয়াছে। কেবলাদ্বৈতবাদিগণ ঈশ্বরকে নির্গুণ পরমাত্মা বলিয়াই প্রতিপন্ন করিয়াছে। সাংখ্যমতেই বেদবাচ্য জ্যোতিষ্টোমাদি যজ্ঞে হিংসাদোষে দুষ্টত্বারোপ করিয়া তাহাদের অনুষ্ঠান করা অনুচিৎ বলিয়াছে। এইভাবে বেদের অপ্রামাণ্য ঘোষিত হইলেও কি বেদাদির সত্যই প্রমাণত্ব নাই? আবার ঐ সব মতও ত খণ্ডিত হইয়াছে। আর এক কথা—শঙ্কিত বস্তুর শঙ্কাপঙ্ক প্রক্ষালিত হইলে স্থূণানিখনন ন্যায়ে* তাহার দৃঢ়তাই প্রমাণিত হয়; অতএব শঙ্কামাত্রেই বস্তুর অপ্রামাণ্য হইতে পারে না। অবাধিত শঙ্কাই কেবল প্রামাণ্যাভাব দ্যোতনা করে; কিন্তু বাধিত শঙ্কা তাহার প্রমাণত্ব সূচনা করে। এক্ষণে আর এক শঙ্কা এই যে মার্কণ্ডেয়াদিতে শঙ্কা নাই, অতএব উহারাই প্রামাণযোগ্য, কিন্তু প্রচলিত শ্রীমদ্ভাগবতে শঙ্কা আছে বলিয়া উহার অপ্রামাণ্য হউক। ইহার উত্তরে বলিতেছেন যে এরূপ ভ্রম করিও না; মার্কণ্ডেয়াদিতে প্রস্তুত কথাই প্রধানভাবে বর্ণিত হওয়ায় তাহাতে দুর্মতিগণের বিশেষ বিদ্বেষ হয় না, অতএব শঙ্কাও নাই; শ্রীমদ্ভাগবত কিন্তু শ্রীকৃষ্ণৈকভক্তি প্রতিপাদক এবং এতদতিরিক্ত অন্য ধর্ম্ম নিরসনকারী, কাজেই ইহাতে

---

* পুনঃ পুনঃ চেষ্টা করিয়া যেমন খুঁটি পুতিতে হয়, তদ্রূপ পুনঃ পুনঃ যুক্তিতর্কাদি দ্বারা কোনও দুরূহ বিষয়কে হৃদয়ঙ্গম করাইবার চেষ্টাকে 'স্থূণানিখনন' ন্যায় বলে।

তাহাদের সবিশেষ বিদ্বেষ হয় এবং তদুচিত শঙ্কাও হইতে পারে। সুতরাং তাহাও নগণ্য বলিয়াই ধর্ত্তব্য। শঙ্কামাত্রেই যদি অপ্রামাণ্য স্বীকার করিতে হয়, তবে তুমি বেদ-কল্পতরুর মূলেই কুঠারাঘাত কর আর কি?

(২) "কর্ম্ম করিতে করিতেই শতবর্ষ জীবন ধারণ করিবে।" "অহরহ সন্ধ্যা উপাসনাই কর্ত্তব্য।" "যাবজ্জীবন অগ্নিহোত্র যজ্ঞ করা উচিৎ।" "যিনি দেবাগ্নি নির্ব্বাপিত করেন, তাঁহাকে বীরঘাতীই বলা যায়।" ইত্যাদি শ্রুতি বাক্যে যে সকল কর্ম্মের যাবজ্জীবন কর্ত্তব্যতা নির্দ্দেশ করা হইয়াছে এবং যাহাদের ত্যাগে বীরঘাত প্রত্যবায় হয় বলিয়া শুনা যায়—সেইসকল বর্ণাশ্রমাচারবিহিত কর্ম্মের ত্যাগ উপদেশ করিয়াছে বলিয়া ভাগবত বেদবিরুদ্ধ; ভাগ প্রথমস্কন্ধে (৫।১৭) বলিয়াছেন— "স্বধর্ম্ম ত্যাগ করিয়া যদি কেহ হরিচরণকমল ভজন করিতে করিতে অপক্ক অবস্থাতেই তাহার দেহপাত হইয়া যে স্থানেই যাউক না কেন, তাহাতে কি তাহার কোনও অকল্যাণ হইতে দেখা গিয়াছে? আর স্বধর্ম্মে থাকিয়া ভজন করিয়াই বা কে কি পুরুষার্থ লাভ করিয়াছে?' একাদশ স্কন্ধেও আছে—"যিনি আমা কর্ত্তৃক বিহিত গুণদোষাদি এবং স্বকীয় সকল ধর্ম্মাদিও সম্যক্ ত্যাগ করতঃ আমাকেই ভজন করেন—সেই জনকেই সাধুশ্রেষ্ঠ বলিয়া জানিবে।" এইভাবে অনেকস্থলেই কর্ম্মত্যাগই বিহিত বলিয়া কীর্ত্তিত হইয়াছে, প্রাচীন নিবন্ধাবলিতেও এই বাক্যসমূহের উদাহরণ নাই বলিয়া বেদবিরুদ্ধ শ্রীভাগবত প্রমাণসহ নহেন।

(৩) এক্ষণে উক্ত আশঙ্কার পরিহার করিতেছেন—হে মূঢ়! এরূপ আশঙ্কা করিও না। বেদেও অধিকারীর পক্ষে কর্ম্মপরিত্যাগের বিধান আছে; যথা—"এই কথা বিদ্বান্‌গণ বলিয়াছেন—হে কবষ-গোত্রীয় ঋষিগণ! আমরা কেন অধ্যয়ন করিব? আর কেনই বা যজ্ঞাদি করিব? পূর্ব্বকালে অবিদ্বান্‌গণই অগ্নিহোত্র যজ্ঞ করিয়াছেন এই আত্মাকেই অবগত হইয়া ব্রাহ্মণগণ পুত্রবাসনা ও বিত্তবাসনা হইতে বিমুক্ত হইয়া ভিক্ষাটন করিয়া থাকেন; কর্ম্ম দ্বারা অথবা ধনদ্বারা অমৃতত্ব লাভ হয় না, কিন্তু ত্যাগেই অমরত্ব প্রাপ্ত হওয়া যায়।" ইত্যাদি অতএব পরিব্রাজকের ধর্ম্মাধিকার সম্পর্কে নিত্য নৈমিত্তিক কর্ম্মাদি ত্যাগের

বিধান দেখাইতেছ। এইরূপ মহাভারতেও মোক্ষধর্ম্মে পিতাপুত্রসম্বাদ প্রভৃতিতে নিবৃত্তির উপদেশ করতঃ প্রবৃত্তি ত্যাগ করান হইয়াছে। সেই-রূপ শুদ্ধভক্তির অধিকার নিরূপণ প্রস্তাবে কর্ম্মত্যাগের উপদেশ করিলে শ্রীভাগবত কিই বা অপরাধ করিয়াছেন হে? অতএব বলিতে হইবে যে তুমি মূর্খত্ববশতঃ ঐ কথা বলিয়াছ।

(৪) প্রাচীন নিবন্ধাদিতে শ্রীভাগবতের উদাহরণ ধৃত হয় নাই বলিয়া যে আপত্তি ছিল, তাহারও খণ্ডন করিতেছেন—প্রাচীন গৌড়কৃত সম্বৎসরপ্রদীপ নামক স্মার্ত্তনিবন্ধে গ্রহে ভাগবতের অভাব হইলে স্কান্দ-পুরাণের বচনে দোষ উল্লেখ করতঃ কলিদোষের পবিত্রতা বিধান জন্য শ্রীমদ্ভাগবতের কতিপয় বচন লিখিব বলিয়া প্রতিজ্ঞা করিয়া ঐ নিবন্ধে বহু ভাগবতবচন উদ্ধার করিয়াছেন। অতি প্রাচীন মধ্বমুনিও নিজভাষ্যে শ্রীভাগবতের বচন ধরিয়াছেন। প্রাচীন হেমাদ্রিও কলিধর্ম্মনির্ণয় প্রসঙ্গে শ্রীভাগবতের একাদশ স্কন্ধের "আর্য্যগণ কলিকালকে প্রশংসা করেন" ইত্যাদি বহু বচন উদাহরণস্বরূপে উদ্ধার করিয়াছেন। বোপদেব 'মুক্তাফল' ও 'হরিলীলা' নামক দুইখানা নিবন্ধ এবং 'পরমহংসপ্রিয়া' নামে উহার এক টীকা রচনা করিয়াছেন—বিদ্যানিধি ভট্টাচার্য্য স্বকৃত "সদাচার-মীমাংসা" নামধেয় স্মার্ত্তনিবন্ধেও "হরিভক্ত দেবঋণ, ঋষিঋণ প্রভৃতি ঋণের দায়ী নহেন" প্রভৃতি শ্রীভাগবতের বচন গ্রহণ করিয়াছেন। লক্ষ্মীধর 'ভগবন্নামকৌমুদীতে', অনন্তদেব 'মথুরাতীর্থপ্রকাশে', বাচস্পতি 'ভক্তিপ্রকাশে' এবং মধুসূদন 'ভক্তিরসায়নে' শ্রীভাগবতের বচনাবলি সংগ্রহ করিয়াছেন। বিষ্ণুপুরী নামক যতীন্দ্রও শ্রীভাগবতের শ্লোকমালা দ্বারাই 'ভক্তিরত্নাবলী' নামক গ্রন্থ রচনা করিয়াছেন। অপ্যয়দীক্ষিত 'শিবতত্ত্ববিবেকে' "কর্ণবন্ধ করিয়া প্রস্থান করাই উচিৎ" ইত্যাদি ভাগবত বাক্যই লিখিয়াছেন। এইরূপে নির্ণয়সিন্ধুতে, চতুর্ব্বিংশতি-মত ব্যাখ্যায়, শ্রাদ্ধময়ূখে, দিনকর-স্তোত্রাদি বহু নিবন্ধ মধ্যে শ্রীভাগবতের বাক্য উদ্ধৃত হইয়াছে। শ্রীভাগবতেরও বহু প্রাচীন টীকা আছে—চিৎসুখী, বিজয়ধ্বজী, বিদ্বৎকামধেনু, সম্বন্ধোক্তি, তত্ত্বদীপিকা, শুকহৃদয়া সুদর্শনী, মুনিভাব-প্রকাশিকা, ভাবার্থদীপিকা প্রভৃতি। অর্ব্বাচীন টীকাও বহুই

আছে। এই সকল মহাবিদ্বানগণ কর্তৃক অভ্যর্চ্চিত শ্রীমদ্ভাগবতের অস্বীকারে তুমি অতিশয় অজ্ঞ বলিয়াই পরিচয় দিতেছ!!

ইতি ভাগবতের অপ্রামাণ্য-নিরাস নামক পঞ্চমী প্রভা ॥ ৫ ॥

---

## ষষ্ঠ প্রভা।

(১) এই বেদসার সর্ব্বমান্য ভাগবতের ভয়ে **বাদোপাসক** কয়েকজন নিজধর্ম্ম গোপন করতঃ এইরূপ কল্পনা করে—মাৎস্য, স্কান্দ ও পাদ্মাদি হইতে ভাগবতের লক্ষণাদি পরিজ্ঞাত হইয়া অতি সূক্ষবুদ্ধি দ্বিজবর বোপদেব ব্যাসের নাম দিয়া সংপ্রতি প্রচলিত শ্রীমদ্ভাগবত রচনা করিয়াছেন। ব্যাসকৃত ভাগবত অন্য গ্রন্থ। এই গ্রন্থ যদি ব্যাসদেব রচিতই হইত, তবে ইহাতে গাঢ়বন্ধ ও পদলালিত্য থাকিত না, ব্যাসরচিত পদ্মপুরাণাদিতে ত শ্রীমদ্ভাগবতের ন্যায় গাঢ়বন্ধাদি দৃষ্ট হয় না। কাজেই এই শ্রীমদ্ভাগবত নবীন (আধুনিক) হইবে।

(২) এক্ষণে এই মতের **নিরসন**-কল্পে বলিতেছেন—ছান্দোগ্য ও ঐতরেয়াদি বেদে মহামহা দৃঢ়বন্ধ দৃষ্ট হয়, বিষ্ণুপুরাণে পদলালিত্য ও দৃঢ়বন্ধ বিদ্যমান আছে; রামায়নের সুন্দরাকাণ্ডেও পদলালিত্য রহিয়াছে। শ্রীমদ্ভগবদ্গীতাতে ত দৃঢ়বন্ধ ও পদলালিত্য উভয়ই বর্ত্তমান। হে দুর্বুদ্ধে! এই সকল গ্রন্থকেও নবীন বলনা কেন, বলিতে পার কি? ফলতঃ ছান্দোগ্যাদির ন্যায় শ্রীমদ্ভাগবতেরও দৃঢ়বন্ধাদি স্বতঃসিদ্ধ, অতএব ইহাতে শঙ্কার কোনও কারণ নাই। আর এক কথা—অন্য নামে গ্রন্থ প্রচার ধনলোভ অথবা মহাবন্ধুর হিসাবে দেখা যায়। এই উভয়ই ব্যাস হইতে বোপদেবের থাকিতে পারে না, অতএব ব্যাসনামে তাঁহার রচনা হইতে পারে না। পরন্তু নিজবাক্য আর্ষ বলিয়া প্রচার করতঃ লোক-বঞ্চনা করিলে মিথ্যাভাষী হওতঃ নিজকে পাতিত করিতে হয় এবং মহাপাপী হইতে হয়, এই প্রকার গর্হিত আচরণ কি বোপদেবের ন্যায় মহাজন করিতে পারেন?

(৩) শ্রীমদ্ভাগবত বোপদেব-রচিত কিছুতেই হইতে পারেনা—

তাহাই প্রতিপাদন করিতেছেন—যদি এই ভাগবত বোপদেব-রচিতই হয় তবে তাহার পূর্ব্বে জাত হনুমান্ প্রভৃতি ভাগবতের টীকা রচনা করিলেন কি প্রকারে? শ্রীরামপার্ষদ হনুমান (?) ও চিৎসুখাচার্য্য শ্রীমদ্ভাগবতের ব্যাখ্যা করিয়াছেন। শ্রীমধ্বমুনি নিজভাষ্যে ভাগবতবাক্য উদ্ধার করিয়াছেন এবং ভাগবত-তাৎপর্য্যও রচনা করিয়াছেন। ঐ তাৎপর্য্যেরও আবার 'প্রবোধনা' টীকা আছে। শ্রীমদ্ভাগবতে বর্ণিত মৃদ্ভক্ষণ ও বস্ত্রহরণ লীলার বর্ণনা করিয়া গোবিন্দাষ্টকে (২, ৫ শ্লোকে) শঙ্করাচার্য্যও ঐ ভাগবতেরই ব্যাখ্যা করিয়াছেন বলিতে হয়। মধ্বমুনি ও শঙ্করাচার্য্য প্রায় সমসাময়িক বলিয়া প্রসিদ্ধ আছে। শঙ্করাচার্য্যের দুইশত বৎসর পরে বোপদেব আবির্ভূত হইয়াছেন—এই কথাই শ্রীরামশর্ম প্রভৃতি লিখিয়াছেন। যদি হনুমান্ প্রভৃতি ঐ গ্রন্থের ব্যাখ্যান দি করিয়া থাকিবেন, তবে তখন ত বোপদেবের জন্মও হয় নাই; অতএব শ্রীভাগবত বোপদেব-রচিত বলিলে ভ্রান্তবুদ্ধিরই পরিচয় দেওয়া হয়।

(৪) বোপদেবের জন্মের বহু পূর্ব্বে হনুমান্, চিৎসুখাচার্য্য প্রভৃতি শ্রীভাগবতের ব্যাখ্যা করিলে এই ভাগবত নবীন বোপদেবকৃত নহে—ইহাই প্রতিপাদিত হইল এবং সঙ্গে সঙ্গে ঐ পাপী বামমার্গবাদী-গণ-কৃত অন্যান্য আশঙ্কাও পরিহৃত হইল। কাজেই মাৎস্যাদিতে প্রোক্ত লক্ষণাদি দেখিয়া বোপদেব এই ভাগবত রচনা করিয়াছেন এবং ইহার দৃঢ় বাদিও তাহারই প্রতীতি করায়, অতএব মাৎস্যাদিতে উক্ত লক্ষণাদি বিশিষ্ট মার্কণ্ডেয়াদির তুল্য শিথিলবন্ধসংব্যাপ্ত ভাগবতই শ্রীব্যাসকৃত অন্য গ্রন্থ—ইত্যাদি শঙ্কা অতি তুচ্ছ। যেহেতু এই ভাগবত ব্যতীত অন্য ভাগবতের উপলব্ধি হয় নাই—যদি থাকিত, তবে তাহা লোকলোচনের পথেই থাকিত; যেমন মার্কণ্ডেয়পুরাণাদি বর্ত্তমান দেখা যায়, তদ্রূপ অন্য ভাগবত ত দেখা যায় না। কাজেই ইহা হইতে অন্য ভাগবতের অস্তিত্ব নাই বলিয়া এই সম্প্রতি প্রচলিত শ্রীব্যাসকৃত ভাগবতই অষ্টাদশ পুরাণান্তর্গত বলিয়া প্রসিদ্ধ। অপর কথা—মার্কণ্ডেয়াদি পুরাণ ও মাৎস্য-পুরাণোক্ত লক্ষণাদি দর্শন করিয়া কোনও সুমেধা ব্যক্তি রচনা করিয়াছেন, এই কথাও ত দুর্মুখ তুমি বলিতে পার। তাহা হইলে তুমি সকলপুরাণকেই বিনাশ করিলে হে! অতএব বলি—আর পণ্ডিতগণের হাস্যাস্পদ হইও না।

ইতি সিদ্ধান্তদর্পণের অনাদিত্ববাদনিরাস নামক ষষ্ঠ প্রভা ॥৬॥

## সপ্তম প্রভা।

(১) কেহ কেহ এইরূপ বলিয়া থাকেন—ভাল, এই শুকপ্রোক্ত গ্রন্থই শ্রীমদ্ভাগবত মানিলাম, কিন্তু তাহাতে দশমস্কন্ধের ১২শ, ১৩শ ও ১৪শ অধ্যায়ত্রয়ে অঘাসুর-বধাদি ব্রহ্মমোহন, বিবর্ত্তবর্ণনা এবং বাল্যপৌগণ্ড লীলার সঙ্গতি বর্ণনা থাকায় ও অন্তে শ্রীমদ্ভাগবতার্থ সূচন সম্পর্কে এই অধ্যায় তিনটীর উল্লেখ না থাকায় ঐ তিনটী প্রক্ষিপ্তই বলিয়া অনুমিত হয়। তাহাতে ব্রহ্মার মোহ ও বিবর্ত্তবর্ণনা যথা—অঘবিমোচন ও সখাগণের সহিত একত্র ভোজনলীলা দর্শন করিয়া শ্রীকৃষ্ণের ঈশ্বরত্বে সন্দিহান ব্রহ্মা মোহিত হইলেন ; কিন্তু ব্রহ্মার ত মোহ সম্ভবপর নহে, যেহেতু ভগবান্ তাঁহাকে বর দিয়াছেন—"তুমি কল্পে বিকল্পেও বিমোহ প্রাপ্ত হইবে না।" ব্রহ্মাও বলিয়াছেন—"ওহে! আমার বাক্য কদাপি মিথ্যা হইবে না, আমার মনও কদাচ মিথ্যা ভ্রমে পতিত হয় না ; আমার ইন্দ্রিয়সমূহও কখনও অসৎপথে ধাবিত হয় না, যেহেতু আমার উৎকণ্ঠাযুক্ত হৃদয়ে হরি বদ্ধ হইয়াছেন।" "আত্মরূপে পরিজ্ঞাত না হ'লে অজ্ঞান বশতঃ সমুদায় প্রপঞ্চ প্রকাশ প্রায় এবং জ্ঞান হইলেই তাহা আবার বিলীন হয়" ; ইত্যাদি বচনে রজ্জুসর্পন্যায়ে প্রপঞ্চের ব্রহ্ম-বিবর্ত্তবাদই বর্ণিত হইয়াছে, কিন্তু তাহা ত বৈষ্ণব-সিদ্ধান্তবিরোধী। "এইভাবে কুমারবয়সোচিত পলায়ন, সেতুবন্ধ ও মর্কটবৎ উল্লম্ফনাদি বিবিধ বিহার করিয়া কৌমারকাল ব্রজে অতিবাহিত করিলেন।" এই শ্লোকটি একাদশ অধ্যায়ের অন্ত্য পদ্য। কৌমারলীলা সমাপনান্তে পঞ্চদশাধ্যায়ের আদিতে বর্ণনা আছে, "অতঃপর পৌগণ্ডবয়ঃ সম্পন্ন কৃষ্ণবলরাম ব্রজে পশুপালকরূপে লীলা করিয়াছেন" ইত্যাদি পৌগণ্ডলীলা বর্ণনা। এইরূপে দেখা যায় যে এই উভয় লীলাই সমকালে বর্ণনা করা হইয়াছে এবং শেষে শ্রীভাগবতের অর্থসূচন সময়েও এই তিনটী অধ্যায় উল্লিখিত হয় নাই। অতএব নিশ্চয়ই কোনও ব্যক্তি ঐ তিনটী অধ্যায় ইহাতে প্রক্ষেপ করিয়া থাকিবে।

(২) এক্ষণে এই আশঙ্কার **পরিহার** করিতেছেন—হে মহাবুদ্ধে! (সোপহাস সম্বোধন!) তৃতীয় স্কন্ধেও ব্রহ্মমোহের উল্লেখ আছে; ভগবান্ ব্রহ্মাকে যে বর দিয়াছেন বলিতেছ, তাহার অর্থও শুন—"কল্পসমূহে যে বিকল্প অর্থাৎ সৃষ্টি তাহাতে বৈষম্যাদি দোষসমূদয় দেখিয়া তুমি মোহিত হইবে না," কিন্তু এই অর্থ নহে যে "আমার মায়াতেও তুমি মোহিত হইবে না। আরও দেখ বলদেব ও শিব, যাঁহারা ব্রহ্মা হইতে উচ্চকোটিতে বিরাজিত, তাঁহারাও ভগবনের মায়ায় মোহিত হইয়াছেন। কাজেই উক্ত শ্লোকে "কখনও তুমি মোহিত হইবে না"—একথা ত বলা হয় নাই। এইভাবে ব্রহ্মার নিজকৃত অবস্থা বর্ণনারও অর্থসঙ্গতি করিতে হইবে। তাহাই যদি না হয়, তবে তৃতীয়-স্কন্ধে সরস্বতী কর্তৃক ঈশ্বরত্বাভিমান পরিহার-সূচক তাহার মোহ বর্ণনা এবং একাদশে "ছায়া সমান আভাস দ্বারা" ইত্যাদি বিবর্ত্ত বর্ণনাও প্রক্ষিপ্ত হইয়। যদি বল যে তোমাদের বিবর্ত্ত-বর্ণনের কি সঙ্গতি (উদ্দেশ্য) আছে; তাহা বলিতেছি—বিবর্ত্তবর্ণন বৈরাগ্য-প্রতিপাদক অর্থাৎ অবিষয়ে ভ্রমের সম্ভাবনা দূর করে।

(৩) পুনশ্চ ঘোরতর আশঙ্কা এই যে একাদশাধ্যায়ের শেষপদ্য এবং পঞ্চদশাধ্যায়ের আদি পদ্যের দ্বারা লীলাদ্বয়ের সঙ্গতি-লাভে তন্মধ্য-বর্ত্তী অধ্যায়ত্রয় প্রক্ষিপ্তই বলিতে হইবে। ইহার **সমাধান** করিতেছেন—কৌমারী লীলা সমাধা করিয়াও ঐ অঘাসুরবধাদি লীলার পূর্ব্বানুক্তত্ব ও আশ্চর্য্যকরত্ব জানিয়া পরীক্ষিত মহারাজ কর্ত্তৃক প্রার্থিত শুকদেব স্মরণপথে আনিয়া ঐ সব লীলা বর্ণনা করাতে কিছুই দোষ হয় নাই। সার কথা এই—এস্থানে অঘাসুরবধাদি লীলা অসঙ্গত নহে, যেহেতু ইহারাও কৌমারলীলার পরবর্ত্তী এবং পৌগণ্ডলীলা বর্ণনা না করিয়াই ইহার বর্ণনা হইয়াছে। আর পুনরুক্তি বলিয়া অসঙ্গত হইয়াছে—এই কথাও বলিতে পার না; যেহেতু পূর্ব্বে ঐ লীলাগুলি উল্লিখিত হয় নাই। আর "কৌমারলীলা সমাপন করিয়াও" এই উক্তিও শঙ্কার কারণ হইতে পারে না। যেহেতু শ্রোতার প্রিয়তম বিচিত্র স্মৃতি-পথে আরূঢ় সেই লীলা বর্ণনায় সমাপনের পর বলা হইয়াছে বলিয়া

দোষও নিরস্ত হইল। যদি বল "ঐ লীলা যে শ্রোতার প্রিয়তম, তাহা কি প্রকারে জানা যায়?" তাহার উত্তর শুন—ঐ গ্রন্থের ১০।৭।৩ শ্লোকে আছে "তুমি কৃষ্ণের অন্যান্য অদ্ভুত বাল্যচরিতও বর্ণনা কর" ইত্যাদি পরীক্ষিতের উক্তিই তাহার প্রমাণ।

(৪) দ্বাদশস্কন্ধে শ্রীমদ্ভাগবতের অনুক্রমণিকায় এই লীলার সূচনা না থাকায় এই তিনটী অধ্যায় প্রক্ষিপ্ত হউক—এই আপত্তির খণ্ডন করিতেছেন। গোপীগীতে বিষজল হইতে এবং ব্যালরাক্ষসাদি হইতে তুমি উদ্ধার করিয়াছ—এই শ্লোকের ব্যালরাক্ষস বলিতে অঘাসুরই নির্দিষ্ট হইয়াছে। তৃতীয়স্কন্ধের 'যন্ন ব্রজন্ত্যঘভিদো' অর্থাৎ "যে সকল ব্যক্তি অঘনাশন ভগবানের বিশ্বরচনাদি লীলানুবাদ হইতে বিরত হইয়া অর্থকামাদি বিষয়ের মতিনাশিকা কুকথা শ্রবণ করে"—এই শ্লোকেও ঐ অঘাসুরের বধের জন্য শ্রীভগবানের নামোল্লেখ আছে। ব্রহ্মাণ্ডে, পাদ্মোত্তরখণ্ডেও এই লীলা প্রসিদ্ধই আছে। সর্পলয় এবং চতুর্মুখ নামক লীলাস্থলদ্বয়ও এখন পর্য্যন্ত বিখ্যাতই আছে। কাজেই এই লীলা-গুলিকে প্রক্ষিপ্ত বলিতে পারা যায় না। আপনি ব্যতীত অন্যান্য টীকাকারগণ মূল বলিয়াই স্বীকার করিয়া উহাদের ব্যাখ্যাদি করিয়াছেন। অন্তভাগে অসূচনমাত্রেই যদি পূর্ব্বোক্ত লীলাত্রয়ের প্রক্ষিপ্তত্ব দোষ বলা সঙ্গত হয়, তবে সপ্তম ও একাদশ স্কন্ধস্থ বর্ণাশ্রমাচার এবং নিমিজায়ন্তেয় কথাদিরও অসূচন হইয়াছে বলিয়া তাহারাও প্রক্ষিপ্ততাদোষে দুষ্ট হউক। এইরূপে অন্যান্য কথাদিরও অবস্থা অনুসন্ধেয়। কাজেই পূর্ব্ব শ্লোকে ইহাকে 'মহাবুদ্ধে' বলিয়া সম্বোধন করা হইয়াছে। ইহা উপহাস-ব্যঞ্জক সম্বোধন। তাৎপর্য্য এই যে শ্রীভগবানের অসাধারণ ঐশ্বর্য্য, ব্রজ ও তদ্ভক্তদের মহিমাতিশয্য বর্ণনা করিতে প্রবৃত্ত হইয়া আপনি অধ্যায়ত্রয়কে প্রক্ষিপ্ত বলায় আপনাকে মহা অবুদ্ধি বলাই যথার্থ হইয়াছে। বল্লভাচার্য্যও স্বকৃত পুরুষোত্তম-সহস্রনামে ঐ অধ্যায় তিনটীর অর্থ লইয়া নামসমূহ রচনা করিয়াছেন। অতএব ইহাই প্রকাশ্যভাবে বলা হইতেছে যে ভাগবতে ৩৩৫ অধ্যায়ই আছে। এক্ষণে শ্রীধরস্বামির বচন হইতে আশঙ্কা ধরিতেছেন, তিনি বলিয়াছেন "এই ভাগবতের দ্বাত্রিংশৎ ত্রিশত

শাখা আছে।" আপাত প্রতীয়মান অর্থে ৩৩২ শাখা বলিলে ভ্রম হইবে, কেননা তিনি অধ্যায়-সংখ্যাও শ্লোক সহিত সমগ্র গ্রন্থেরই টীকা করিয়াছেন এবং এই অর্থ করিলে ব্যাকরণানুযায়ী পদ হইবে "দ্বাত্রিংশৎ ত্রিশতী"। কাজেই উহার সমাস বাক্য করিতে হইবে—"বত্রিশ, তিন ও তিনশত অর্থাৎ ৩৩৫," দ্বন্দ্বসমাসে ক্লীবলিঙ্গ ও একবচন হইল। 'শতানি' এই পদের বহুবচন কপিঞ্জলালম্ভন * ন্যায়ে তিন সংখ্যাতে পর্য্যবসিত হইবে, নতুবা অনবস্থা দোষ হইবে।

ইতি পঞ্চশিখিগুণবাদ বা বিজয়ধ্বজীয় গুণবাদ-নিরাস নামক সপ্তমী প্রভা।

---

## উপসংহার।

(১) এতক্ষণে দুর্বুদ্ধিগণ কর্ত্তৃক সমর্পিত শঙ্কারূপ পঙ্কাদি দূরীকৃত করিয়া বেদ এবং তাহার সার-স্বরূপ শ্রীমদ্ভাগবতের উৎকর্ষ বর্ণনা করিতেছেন। সজ্জনগণ কর্ত্তৃক প্রশংসিত হইয়া করিরাজ বিরাজমান হইলেও যদি কুক্কুরগুলি বিকট চীৎকার করে, তাহাতে ঐ হস্তিবরের কোনও ক্ষতি হয় কি?

(২) নিজ শ্রমের সফলতা বর্ণন করিতেছেন—বেদে ও ভাগবতে রুচিসম্পন্ন জনগণের ঐ ঐ গ্রন্থে যদিও কোনও প্রকার সন্দেহ নাই, তথাপি এই সিদ্ধান্তদর্পণোক্ত যুক্তিপ্রমাণাদি জ্ঞাত না থাকায় দুর্মুখগণের কদর্য্যভাষায় খিন্ন হইতে পারেন। কাজেই ইহার তাৎপর্য্য অবধারণ করিয়া তাঁহারা যদি সুখ পান, তবে আমার সকল শ্রমই সার্থক হয়।

---

* 'বসন্তে কপিঞ্জলানালভেত' অর্থাৎ 'বসন্তকালে কপিঞ্জল নামক ক্ষুদ্র পক্ষিগণ দ্বারা যজ্ঞ করিবে' এই উক্তিতে কপিঞ্জলের সংখ্যা নির্দ্দেশ না হওয়ার বিচার্য্য এই যে তিনটী কি ততোধিক পক্ষীরই প্রয়োজন হইবে। তখন সিদ্ধান্ত এই হইল যে তিনটী পক্ষীতেই কার্য্য হইবে। যথা ন্যায়মালাবিস্তরে—

"কপিঞ্জলেষু ত্রিত্বাদ্যা ঐচ্ছিকা ত্রিত্বমেব বা।
আদ্যো বহুত্বসাম্যান্ন ত্রিত্বেনৈব কৃতত্বতঃ॥"

(৩) এই গ্রন্থে প্রবর্ত্তকের নাম প্রকাশ করিয়া স্বনির্ম্মাণত্ব-দোষ খণ্ডন করিতেছেন—শ্রীবিষ্ণু-কর্ত্তৃক প্রেরিত ও প্রাচীন মহাজনদিগের যুক্তিধারা দ্বারা নিবদ্ধ এই সিদ্ধান্তদর্পণ নামক গ্রন্থখানি বৈষ্ণবগণের প্রীতি সম্পাদন করুক। পক্ষান্তরে—নিজমিত্র পরম ভাগবত শ্রীনাগ নামক বিপ্রবর কর্ত্তৃক প্রেরিত হইয়া এই গ্রন্থখানি প্রাচীন মহাপুরুষদের যুক্তি-নিচয়ে গ্রথিত হইয়াছে। অতএব প্রার্থনা যেন এই সিদ্ধান্তদর্পণ বৈষ্ণবগণের প্রীতিবর্দ্ধন করিতে পারে।

(৪) গ্রন্থের সজ্জনগণ কর্ত্তৃক বাঞ্ছনীয়ত্ব বলিয়া গ্রন্থকারের নিজনাম প্রকাশ করিতেছেন—উত্তমোত্তম যুক্তিরূপ ভূষণসমূহ দ্বারা অলঙ্কৃত, **বিদ্যাভূষণ**-নির্ম্মিত হর্ষবিধায়ক এই সিদ্ধান্ত-দর্পণে সাধুসজ্জনদিগের বাঞ্ছা হউক।

ইতি শ্রীসিদ্ধান্ত-দর্পণ সমাপ্ত।

## শ্রীশ্রীমদ্ গুরবে সমর্পিতমস্তু।

